একক চেষ্টায়। মানবেন্দ্র বন্দ্যোপাধ্যায় সব্যসাচী পুরুষ, পেশায় তুলনামূলক সাহিত্যের অধ্যাপক, কিন্তু তাঁর স্বচ্ছন্দ বিচরণ ল্যাটিন আমেরিকার বিপ্লবী চলচ্চিত্র থেকে ভারতীয় ক্রিকেটের নাড়িনক্ষত্রের ইতিহাস পর্যন্ত। নিজে খেলোয়াড় না হয়েও ক্রিকেটে তদ্গতপ্রাণ: অন্য সমস্ত কর্তব্য বিসর্জন না দিয়েও ভূরি-ভূরি বই লিখে যাচ্ছেন ক্রিকেট নিয়ে, প্রবন্ধ-গল্প-ছড়া কিছুই বাদ যাচ্ছে না। বিশেষ ক'রে ক্রিকেট নিয়ে তাঁর গল্পগুলি আমাকে ফের শিং ভেঙে বাছুরের দলে ভিড়ে যেতে ভীষণ প্রলুব্ধ করে। বইয়ের নামগুলিই কেমন মনোমুগ্ধকারী: 'খেল সমাচার', 'দুর্জয় সফর', 'স্কোয়ার কাট', 'ওভার বাউণ্ডারি', ফুসফুস ভ'রে ক্রিকেটের আঘ্রাণ নিচ্ছি যেন। মানবেন্দ্রের গল্পগুলির জাদু হলো প্রত্যেকটি ঘরোয়া পরিমণ্ডলের কাহিনী, চরিত্রগুলির মধ্যে আমাদের সংসারের ছেলে-মেয়েদের যথাযথ চিনতে পারছি, তাদের ঘিরে ক্রিকেটের রোমাঞ্চ অনুষ্ঠিত হচ্ছে, কিছুটা বিবাদ কিছুটা আনন্দ, কখনো হতাশা, কখনো সাফল্যে জ্ব'লে-ওঠা, সব-কিছু যা বাস্তবে ঘ'টে থাকে, মেশানো উপলব্ধি, মেশানো অভিজ্ঞতা, ক্রিকেটের গল্প, কিন্তু আমাদের মধ্যবিত্ত, ক্বচিৎ-কখনো উচ্চমধ্যবিত্ত, সমাজের গল্পও।

মানবেন্দ্র বন্দ্যোপাধ্যায়ের সর্বশেষ ক্রিকেটকাহিনী অবশ্য আমাকে আরো অনেক বেশি মাত ক'রে দিয়েছে। ক্রিকেট খেলতে তেমন পটু হইনি আমরা এখনো, কিন্তু আমাদের স্বপ্ন দেখবার অধিকার তো কেউ কেড়ে নিতে পারবে না। মানবেন্দ্র তাঁর এই গল্পে সেই স্বপ্ন দেখবার সাহস দেখিয়েছেন, আমাদের সবাইকে সেই স্বপ্নের ভাগীদার হবার জন্য নিমন্ত্রণ জানিয়েছেন। ভাবতে পারেন, তাঁর এই রোমাঞ্চকর গল্পে, ভারতীয় টেস্ট দলে, একজন নয়, দু'-দু'জন বাঙালির সমাবেশ, তাঁদের মধ্যে একজন, পবন দাশ, তুখোড়তম ব্যাটসম্যান, এবং সেই সঙ্গে, বুকের ছাতি কয়েক ইঞ্চি নিশ্চয়ই ফুলে উঠবে আপনাদের, টেস্ট দলের ক্যাপ্টেনও, অন্য জন, অভীক চ্যাটার্জি, দুর্ধর্ষ ফাস্ট বোলার, ম্যালকম মার্শালের প্রতিভাকেও ম্লান ক'রে দেওয়ার মতো তার বলের গতি ও ধার। এই স্বপ্নবিলাসিতার প্রেমে ম'জে গিয়ে 'কানামাছি' আমি দু-দু'বার পড়েছি, দ্বিতীয়বার প্রথমবারের চেয়েও বেশি ভালো লেগেছে। তা ছাড়া, মানবেন্দ্রের গল্পে কাহিনীর বুনন নিটোল, আঁটোসাঁটো, খেলোয়াড়দের ব্যক্তিগত জীবনের কান্নাহাসির বস্তুনিষ্ঠ ছায়া পড়েছে তাতে। সেই সঙ্গে তাঁর সুতীক্ষ্ণ রাজনৈতিক-সামাজিক চেতনা ক্রিকেটের গল্পকেও অন্যতর স্তরে তুলে নিয়ে যায়। টাকার লোভে দক্ষিণ আফ্রিকায় খেলতে যাওয়ার দিকে যে-খেলোয়াড়রা ঝোঁকেন, তাঁদের ব্যাপারস্যাপার কাহিনীর একটি বড়ো অংশ জুড়ে আছে 'কানামাছি'তে।

জয় হোক মানবেন্দ্র বন্দ্যোপাধ্যায়ের, ক্রিকেট নিয়ে তিনি আরো-আরো অনেক লিখুন। সমাজপরিবর্তনে বিশ্বাস করি ব'লে রোমান্টিক হ'তে আমাদের

বাধা কোথায়, রোমান্টিক ব'লেই তো আমরা সমাজপরিবর্তনের স্বপ্নের প্রেমে ভেসে যাই। আসলে আমাদের যে-কোনো স্বপ্নেরই অবলম্বন প্রয়োজন, সমাজ-পরিবর্তনের স্বপ্ন-দেখার অবলম্বন থেকে তা আলাদা নয়। ক্রিকেটের কল্পকাহিনীর উপর ভর ক'রে মানবেন্দ্র আমাদের সমাজচেতনারই অন্যতর এক স্তরে তুলে নিয়ে যান, তাঁকে তাই অভিনন্দন না জানিয়ে উপায় কী।